মাতৃভাষা স্মরণে

অনুবাদ ও সম্পাদনায়ঃ সুলতান মুহম্মদ রাজ্জাক

In memory of the bloodstained tongues

Translation and Editing by: Sultan Muhammad Razzak

**Publication link**

**https://archive.org/details/@sultanmuhammadrazzak**

অনুবাদ ও সম্পাদনায়ঃ সুলতান মুহম্মদ রাজ্জাক

মাতৃভাষা স্মরণে

*Friendship and peace through creativity and cultural exchange*

# 2022

**February 25**

**2022**

মাতৃভাষা স্মরণে
অনুবাদ ও সম্পাদনাঃ  সুলতান মুহম্মদ রাজ্জাক


ই বুক প্রকাশনাঃ  বাংলাদেশ ইবুক সেন্টার
প্রকাশকালঃ সেপ্টেম্বর ২০২৪
প্রচ্ছদঃ অলংকরণঃ সুলতান মুহম্মদ রাজ্জাক
রচনাকালঃ ২০২২

যোগাযোগঃ fchd.bd@gmail.com
Mobile: +8801712200667

বিনিময় মূল্যঃ ১০০/

Remembering Mother Toungue
Translated and editing: Sultan Muhammad Razzak


E book publication : September 2024
Published by: Bangladesh eBook Centre
Cover page: Sultan Muhammad Razzak

Contact: fchd.bd@gmail.com
Mobile: +8801712200667

Price: USD-1/



২০২২ সালে ২১ ফেব্রুয়ারী উপলক্ষে ১ ফেব্রুয়ারী থেকে  ২১ ফেব্রুয়ারী পর্যন্ত বিদেশি কবিদের লেখা কবিতা অনুবাদের উদ্যোগ নিয়েছিলাম।

এখানে সেই কবিতাগুলোই সংকলিত হল। সকল অংশগ্রহণকারী কবিদের প্রতি আমার শুভেচ্ছা এবং কৃতজ্ঞতা রইলো।

সুলতান মুহম্মদ রাজ্জাক
(অনুবাদ ও সম্পাদনা)

**Language Movement 1952: A historical analysis**

The Language Movement 1952, which is a priceless chapter of the self-identity of Bengali-speaking people the history of Bangladesh, is marked as a significant chapter in the history of Bangladesh. On 21st February 1952, the rulers of Pakistan took the decision to implement the Urdu language as a mother language in the then East Pakistan (Bangladesh now). This decision was strongly opposed by the Bengali majority because Bengali was not only the main language in the East Pakistan but also a daily part of their life.

In 1947 when Pakistan was formed, two parts were there-West Pakistan (Modern day Pakistan) and East Pakistan. For the people of East Pakistan, Bengali was their mother tongue, and they were determined to preserve their linguistic and cultural identity. However, the central government of Pakistan decided to establish Urdu as the state language, which caused a lot of the eastern people's disrespect to language.

On 21st February 1952, the students of Dhaka university and the general population went to the streets to protest against the use of an Urdu language. They were peacefully expressing their demands that the Bengali language is given the status of a national language. However, the police shot at them, and many students were killed and others injured. This emotional event becomes known as "Language Martyr Day" in history.

An awareness was born in the middle of the language revolution, stirring a new consciousness that would eventually bring about the liberation war of Bangladesh. In 1956, the Pakistani government recognized the Bengali language as a state language, which was the result of the prolonged struggle of the language movement. The cause of this movement was, the dignity and cultural identity of Bengali people were established.

The day today, 21st February has been celebrated as the International Mother Language Day. It provides the recognition of all the world's languages as well as the acceptance of language diversity. This day has raised the issue of linguistic rights and cultural identity at the international level and it also shows respect for languages and cultures of different nations around the world.

## International Mother Language Day: An Introduction to the Celebration of Language and Cultural Diversity

Language is at the core of human culture, serving as a vessel for identity, tradition, and history. International Mother Language Day, observed annually on February 21, is celebrated worldwide as a tribute to language and cultural diversity. It stands as an international symbol of the struggle for the rights of language speakers and the significance of mother tongues.

### Background of the Language Movement

On February 21, 1952, the rulers of Pakistan decided to impose Urdu as the state language in East Pakistan (now Bangladesh). In response, Bengali-speaking people took to the streets to protest. This decision showed disregard for the Bengali-speaking people's culture and language and threatened their sense of identity.
The peaceful protesters, mostly students, were met with police gunfire, resulting in numerous deaths. This tragic event is commemorated as "Language Martyrs' Day" in history. Following this incident, in 1956, the Pakistan government officially recognized Bengali as a state language.

### Establishment of International Mother Language Day

In 1999, UNESCO declared February 21 as International Mother Language Day to honor the importance of the language movement and pay tribute to the martyrs. This decision established an international standard for respecting language rights and diversity worldwide.
By observing International Mother Language Day, the United Nations emphasizes the preservation of linguistic and cultural diversity and the importance of mother tongues. It serves as a platform to protect the existence of various languages and their cultural significance across the globe.



### The Importance of Language

Language is not only a medium of communication but also an integral part of cultural identity. It is not merely a means of exchanging information but also a carrier of a community's history, culture, values, and beliefs. When a language disappears, the associated cultural diversity and heritage also vanish.
Language diversity is a crucial element of a country’s cultural richness and social uniqueness. It promotes social cohesion, communal harmony, and tolerance. Through their mother tongue, people preserve their identity and traditions, contributing to the richness of the world's diverse cultures.

### Global Language Challenges

Currently, many languages are endangered or at risk of extinction. Out of approximately 7,000 languages worldwide, nearly half are facing threats to their survival. This endangerment is caused by various factors, including modernization, language change, and linguistic neglect.
To address these challenges, the international community must take effective measures for language preservation and development. Efforts are being made to solve these issues through language education and promotion, cultural activities, and increasing social communication via languages.

### Bangladesh's Role

Bangladesh, the birthplace of the language movement, places significant importance on International Mother Language Day. On February 21, thousands of people gather at the Shaheed Minar in Bangladesh to pay tribute to the language martyrs. The government of Bangladesh organizes various educational and cultural activities to highlight the significance of different languages. These efforts reflect the country's commitment to honoring the legacy of the language movement and promoting linguistic and cultural diversity.

## Conclusion

International Mother Language Day is a significant symbol of respect for language and cultural diversity. It underscores the importance of languages and cultural identity. By preserving linguistic diversity and protecting language rights, we can build a diverse and enriched world. Our respect and love for mother tongues serve as a symbol of global humanity and peace.

Bangladesh, through its observance of International Mother Language Day, encourages other countries to honor various languages and cultures. It is a source of pride that Bangladesh's language movement has contributed to establishing the importance of language rights on the international stage.



## কবিঃ

পল লিঙ্গগার্ড ড্যামগার্ড (Poul Lynggaard Damgaard, Denmark)
ইমানুয়েল সিলেন্টি (Emanuele Cilenti, Italy)
নাতাসা বুটিনার (Natasa Butinar, Croatia)
চেন সিউ-চেন (Chen Hsiu-chen, Tiwan)
ইভা লিয়ানৌ পেত্রোপুলো (Eva Lianou Petropoulou , Greece)
আহমাদ কায়ো সেটিও(Akhmad Cahyo Setio, Indonesia)
ইসিলদা নুনে(Islida Nune, Portugall)
ড. আম্ব. আজিজ মুনতাসির (Aziz Mountassir, Morokko)
জ্যাঁ ইউরেকা (Jeneatte Eureka, Mexico)
বোজেনা হেলেনা মাজুর-নোভাক(Bozena Helena Mazur-Nowak, Poland)
জ্লাটান ডেমিরোভিচ (Zlatan Demirovic, USA)
হং নগক চাউ (HONG NGOC CHAU, Vietnam)
লোর হের্নান্দেজ আলেহান্দ্রো(Lore Hernández Alejandro, Mexico)
জসি টেকুইলো (Jossie Tequillo, Philippine)
হুসেইন হাবাশ (Hussein Habasch, Kurdistan)
ভারতী নায়ক (Bharati Nayak, India)
তঘরিদ বু মেহরি (Taghrid Boumerhi,Lebanon)
মীরা মুরগুল (Mira Murgul, Serbia)
লাক্রিমিওয়ারা আইভা (Lăcrimioara Iva- Italy)
জর্জ পালমা (Jorge Palma,Uruguay)
আলভেরো মাইও (Állvaro Maio, Portugal)
আবদুল্লাহ আবদুমোমিনভ(Abdumominov Abdulloh)
মির্তা রামিরেজ (Mirta Remirez, Argentin)
তানজা আজটিক (Tanja Ajtic, Canada)
দিমিত্রিস পি. ক্রানিওটিস (Dimitris P. Kraniotis, Greece)

## পল লিনগার্ড ড্যামগার্ড

১৯৭৭ সালের ২৪শে ডিসেম্বর জন্মগ্রহণ করেন, ওড্ডারে বড় হন এবং বর্তমানে ডেনমার্কের আরহুসে বসবাস করছেন। তাঁর কাজ বিশ্বব্যাপী বিভিন্ন প্রকাশনা এবং সংকলনে প্রকাশিত হয়েছে। তিনি বিশ্বব্যাপী একাধিক আন্তর্জাতিক কবিতা উৎসবে অংশগ্রহণ করেছেন, এবং তাঁর কবিতা বিভিন্ন ভাষায় অনূদিত হয়েছে। তিনি ২০১৮ সালে "অরফিউস" আন্তর্জাতিক কবিতা উৎসবে তাঁর কবিতা "Kære by" এর জন্য "অরফিউসের বীণা" পুরস্কারে ভূষিত হন। ২০২১ সালে তিনি আন্তর্জাতিক বছরের সেরা কবি হিসেবে স্বীকৃতি লাভ করেন, যা চীন আন্তর্জাতিক কবিতা ও অনুবাদ কেন্দ্র দ্বারা প্রদান করা হয়।



## আঁচড়

সে দেশ নতুন কোন জায়গা নয়
পাশাপাশি সংযুক্ত নতুন নতুন ভূমি।
সমস্ত  আত্মা যেন এখানে বৃষ্টির ফোটা,
যা কখনো ঝরে পড়েনা।
দেশ আলাদা কোন জায়গা  নয়।
সব দেশই নিজেদের কত শব্দ নিয়ে সজ্জিত।
দেশ অন্য কোন জায়গা নয় বরং শব্দের ভূমি।

## সংকেত

মধুমল্ল্য জীবন ছাড়া এখানে কোন সম্প্রদায় নেই।
শুধু আমার দিগন্ত, দেয়াল টেনে নিয়েছে
তার পিছে- আমি সূর্যটাকে ঘুরিয়ে দেবো
উৎসের সকল দেশে,
ভাসিয়ে দেবো শরীর প্রদক্ষিণের জন্য,
কখনোই কেউ যা সম্ভব ভাবেনি।
যেখানে ভূচিত্র রবে অটুট।
সেখানে সমুদ্রে ভাসিয়ে দেবো আমার নৌকা নির্ভয়ে।



## ইমানুয়েল সিলেন্টি

জন্ম ১৯৮১ সালে মেসিনা, ইতালি, একজন কবি, লেখক, অভিনেতা, সুরকার, এবং চলচ্চিত্র নির্মাতা। তিনি এগারোটি বই প্রকাশ করেছেন। থিয়েটার অভিনেতা হিসেবে, তিনি ২০০৭ সাল থেকে মেসিনার বিভিন্ন থিয়েটার কোম্পানির সাথে অভিনয় করছেন। পরিচালক হিসেবে, তিনি ছয়টি স্বল্পদৈর্ঘ্য চলচ্চিত্র নির্মাণ করেছেন।

## দুর্গ যেখানে রূপকথার গল্প বাস করে।

আমার হাসি, ভালবাসা
আনন্দ এবং উৎসব
আমরা নিয়ত খুঁজে নিয়েছি
সেখানে জীবনগল্পের প্রতিটি নুড়িপাথরে
সাজিয়ে সাজিয়ে
এবং নিপুণ ব্যবহার করেছি
আমাদের দুর্গ তৈরি করতে
আমাদের সব গল্প
এর ভিতরে আছে
আর অর্ক দানবেরা
সবসময় বাইরে থাকবে।
ভিভন দুর্গের সেই গল্পের মত
অর্ক দানবেরা থাকবে জলাভূমিতে
চিরকাল কাদা খাওয়ার জন্য ।

## আমাকে উড়তে দাও

আমার বাহু খুলে দাও
এবং আমার এই হৃদইয়কে উড়তে দাও
ও অনেক দিন ধরে দাস হয়ে
আমার বুকের কারাগারে বন্দী ।

আমি তোমাকে দূর থেকে দেখি
তুমি একা বসে আছো,
আকাশের দিকে চেয়ে
অপেক্ষা কর সূর্যাস্তের জন্য,
কিন্তু তুমি জানো না
যে সূর্যাস্ত কি দু'ইয়ের মাঝে সুন্দর হয়?

এসো, ওঠো, ওঠো
আমরা মায়াবী ডানা পরিধান করি,
চলো উড়ে যাই,
এবং যখন বাতাস
আলতো করে আমাদের মুখ চুম্বন করবে
আমরা নতুন গান গাইবো
আবেগে আপ্লুত,
একটি নতুন সুর
যা আনন্দ এবং ভালবাসায় তৈরি।

## নাতাসা বুটিনার

১৯৭১ সালে রিজেকা (ক্রোয়েশিয়া) তে জন্মগ্রহণ করেন। ৯০ এর দশকে তিনি ইতালিতে চলে আসেন এবং এখনও সেখানে বসবাস করছেন। ২০১৬ সালে তিনি ক্রোয়েশিয়ান/ইতালিয়ান দ্বিভাষিক কবিতার সংকলন "এলেফান্তে বিয়ানকো" (সাদা হাতি) প্রকাশ করেন, এবং ২০১৯ সালে "ইল গার্দিয়ানো সিলেন্তে" (নীরব অভিভাবক) নামক আরেকটি দ্বিভাষিক সংকলন প্রকাশিত হয়। তার কবিতাগুলো অনেকগুলো সংকলনের অংশ, যার মধ্যে উল্লেখযোগ্য হলো "Anthology of contemporary poets of the Balkans," যা ২০১৯ সালে Lieto Colle দ্বারা প্রকাশিত হয়।



## গর্ভের ভ্রূণ

কিছু নির্দিষ্ট কবিতা আছে
তারা তোমার মধ্যে
বাসা বেঁধে থাকে
কিন্তু তারা কোন
রূপ নিতে চায় না
তারা জন্ম নিতে চায় না
তারা চিরকাল অন্ধকারে থাকে
মনের টলমলে সীমান্তে
যেখানে চিন্তার বাস

সে কবিতায়
অনেক বলার কিছু আছে
বলা হয়না

এবং তুমি তাদের সাথে নিয়ে যাবে
অস্তিত্বের শেষ পর্যন্ত
যেমন 'গর্ভের ভ্রূণ'
কখনো আবিষ্কার হয়নি

## নীল তারা

যখন ছায়া বিরল
আমি টিপটে ভিতরে প্রবেশ করি
ঘোলাটে ভোর
আমাকে পিছনে টেনে নিয়ে যাচ্ছে
স্বপ্নের পর্দা নতুন নববধূর মতো হাসছে
চিন্তা এ যে আমার কাছে আসে
একটি সূক্ষ্ম কম্পন হিসাবে
একটি নীল তারা থেকে।

## চেন সিউ-চেন

তাইওয়ানে জন্মগ্রহণ করেছেন। তিনি ১০টি বই প্রকাশ করেছেন। তিনি ইউরোপ, এশিয়া, আফ্রিকা এবং আমেরিকার বিভিন্ন আন্তর্জাতিক কবিতা উৎসবে অংশগ্রহণ করেছেন। তার কবিতাগুলো বিশটিরও বেশি ভাষায় অনূদিত হয়েছে। তিনি ২০১৮ সালে পেরুর "ফেস্টিভাল অব কাপুলি ভালেজো ই সু তিয়েরা" থেকে "এস্ত্রেয়া মাতুটিনা" পুরস্কার এবং ২০২০ সালে লেবাননের "নাজি নাআমান সাহিত্য পুরস্কার" লাভ করেছেন।

## ব্রোঞ্জ মূর্তি-১

ব্রোঞ্জের মূর্তিটি কৃত্রিমভাবে
উঁচু বেদীতে স্থাপন করা
তাঁর ফিরে তাকানোর ক্ষমতা নেই
তবু সে যেন পুরো বিশ্বের তাকিয়ে থাকে।

ইতিহাস চিবানোর পর
কয়েক দশক ধরে,
এখনও তাঁর বিতর্কের অবশিষ্টাংশ
স্মৃতিতে যা এখনো মোছে নাই।

শীতল ব্রোঞ্জের মূর্তি যার সুনজরে কেউ ছিল না
বিশৃঙ্খল সময়ের  ও স্থনের মধ্যে নিজেকে হারানো সেই
দীর্ঘ বছর ধরে বিভ্রান্তিতে  তৈরি করে আছে।

ইতিহাসের যুগ সন্ধিক্ষণে দাঁড়িয়ে
এই ব্রোঞ্জের মূর্তি আজ
মনেহয় স্মৃতি হারানো পথ ভোলা এক বৃদ্ধ।

## ব্রোঞ্জ মূর্তি-২

দারুণ!
কি প্রতিযোগিতা মমির সাথে
কে অনেক বেশি অমরতা পাবে।

মমির সাথে ব্রোঞ্জের মূর্তিটি তুলনায়
পরবর্তীতে ঝিমিয়ে পড়েছে-
এখনো নড়বরে অলসভাবে বেদীতে দাঁড়ানো।

আরেকজন কোন মতে
বিখ্যাত জাদুঘরে
একটু জায়গা দখল করতে সক্ষম হয়েছে।

আরেকজন,
ইতিহাসে একটি স্থান
এখনও খুঁজে বের করতে পারেনি।

## ইভা লিয়ানৌ পেত্রোপুলো

দেশ: গ্রিস

তিনি একজন কবি এবং সমসাময়িক সাহিত্য জগতে খ্যাতিমান শিশু সাহিত্যিক। তিনি বিশ্বাস করেন যে কবিতা সারা বিশ্বের কবিদের মধ্যে একটি সেতু তৈরি করে।



## আকাঙ্খা

এবং...
এভাবেই দিন যায়
মুহূর্ত
ঘন্টা।
তোমার চুম্বনে
আমার সময় থমকে গেছে!
আমি স্মরণ করি
অতীতের
অথবা ভবিষ্যতের দিনগুলো
যার মাঝখানে
আমার আত্মা ছুঁয়ে আছে তোমার আত্মা
আমার আত্মা তো তোমারই আত্মা
তোমার হৃদয় ধ্বনিত হয় আমার হৃদয়ে!
আমার বাস করি বর্তমানে
ভবিষ্যতে
অতীতে;
কৃতজ্ঞতায়-
আমি আঁধারে রুপে
আলো দেখতাম তোমার চোখের আলোয়....
এভাবেই দিন কেটে যায়
ইচ্ছেগুলো মনেহয় গুরুত্বপূর্ণ
স্বপ্ন পূরণ অসম্ভব নয়!
আমার হৃদয় ছোট্ট একটি কাঠের বাক্সে রাখা;
আবার তোমার সাথে দেখা হওয়ার আকাঙ্খায়!

## ধরণী

ধরণী,
আমার রুপকথা মা,
সে দেখেনা কে যত্ন করে,
সে দেখেনা কে তাকে বেশি ভালোবাসে!
ধরণী,
আমার রুপকথা মা
টিকে থাকে লকডাউনে
ঝড় ঝঞ্জা ভাঙ্গন মধ্যে
আর সুনামির মধ্যে
ধরণী,
আমার রুপকথা মা
আমি তার ক্ষমতার কথা বলি না
কিন্তু সামর্থ্য আছে টিকে থাকার
তার জয়ে পতাকা চিরকালের জন্য
সে জানে লড়াই কি
এবং কি করে লড়তে হয়
যদিও আমি ভাবি সে একা
কিন্তু তার ঝুলি ভর্তি আমার জন্য রুপকথা
আমার রুপকথা মা
আমার ভালোবাসা আর স্যালুট করে
এবং তোমার পায়ে আমার নিবেদন
ধরণী,
ও আমার রুপকথা মা
তোমার আগামী সন্তানেরা যেন
তোমার রুপকথায় অনুপ্রাণিত হয়ে
মানবতা ও শান্তির জন্য
স্বপ্নের আকাশ নির্মাণ করে।

### কবি: আহমাদ কায়ো সেটিও

দেশ: ইন্দোনেশিয়া
আহমাদ কায়ো সেটিও, ইন্দোনেশিয়ার তানাহ বুম্বুর বাতু হারাং সরকারি প্রাথমিক বিদ্যালয়ের শিক্ষক। তিনি একজন কবি, লেখক এবং প্রেরণাদায়ক কবিতা রচয়িতা। তিনি ইটালির ইউনিয়ন মুনডিয়াল ডে পোয়েতাস পোর লা পাজ ই লা লিবার্টাড (UMPPL) সংগঠনের ইন্দোনেশিয়ার জাতীয় সমন্বয়কারী হিসেবে কাজ করেছেন, এল সালভাদরের অ্যাসোসিয়েশন ডে পোয়েতাস এস্ক্রিস্টোরেস ইউনিভার্সালেস (APEU)-এর ফিলিয়াল সভাপতি এবং নামাস্তে ইন্ডিয়া ম্যাগাজিনের রাষ্ট্রদূত হিসেবে দায়িত্ব পালন করেছেন।

## সে আমার প্রিয়

তুমি যাকে ভালোবাস ,কি ভাবো তাকে নিয়ে,
কতটুকু তোমার ভালবাসা ?
কতটুকু তুমি তার যত্ন কর? তোমার ত্যাগ কতটুকু?

যদি অন্য কেউ তোমার প্রেমিকাকে হয়রানি করে ?
কি করবে তুমি ?
তার জন্য কি নিজেকে উৎসর্গ করবে ?

সবই তোমার মন জানে,
কারণ তুমি তার- সে তোমার
ভালোবাসা ছাড়া তো আর কিছুই নেই।

তুমি কি জানো মানুষ পৃথিবীতে সবচে বিড়ম্বিত,
সেখানে যখন প্রিয়দের নাম উল্লেখ হয়
কেউ কেউ প্রিয় প্রমিকদের ভালোবাসা অস্বীকার করে?

## সমুদ্রের পাশে

যখন পিছলে পরে কোন সাইকেল
পথের পাশে মেরামতের দোকানে থামে
বড় করে যেখানে সাইনবোর্ড লেখা থাকে কিছু কথা।

সূর্যের নীচে স্নিগ্ধ সুন্দর হাসি ভরা ভালোবাসা ,
আমি মুগ্ধ হই খেলার মাঠে তোমাকে যখন দেখি,

মিষ্টিফল ,মিষ্টি আইস্ক্রীম, অথবা অন্য কোন মিষ্টি-
ভালোবাসার প্রতিশ্রুতি সাথে যার তুলনা হয়না কখনো
যদি তা থাকে দীর্ঘ বিরহের গল্পের পরে।

আমরা হাত ধরাধরি করে চলবো পৃথিবীর শেষ অবধি
আমরা নিঃশব্দে চলবো
আমি শুধু তোমার সাথে আমার জীবন কাটাতে চাই ,
বৃদ্ধ হতে চাই এবং একসাথে মরতে চাই।

## ইসিলদা নুনে

দেশ: পর্তুগাল

ইসিলদা নুনে একজন পুরস্কারপ্রাপ্ত পর্তুগিজ লেখক এবং শিল্পী, যিনি জাতীয় ও আন্তর্জাতিক পর্যায়ে অসংখ্য স্বীকৃতি ও পুরস্কার অর্জন করেছেন। তিনি প্রায় পঞ্চাশটি জাতীয় ও আন্তর্জাতিক সংকলন এবং একক কবিতা ও গদ্যের বইয়ের সহ-লেখক। তার কবিতা বিভিন্ন ভাষায় অনূদিত হয়েছে এবং বহু দেশে প্রকাশিত হয়েছে। অন্যান্য পদগুলোর পাশাপাশি, তিনি Unión Hispanomundial de Escritores-এর Collegiate World Executive President, UHE-পর্তুগালের সভাপতি এবং প্রতিষ্ঠাতা, এবং "World Nations Writers Union" (WNWU)-এর সদস্য হিসেবে দায়িত্ব পালন করছেন।



## শেষ ট্রেন

আমাদের মাঝে
বাকী আছে শুধু অন্তরে ব্যথা।
জুঁইয়ের ঘ্রাণ কোথায় হারিয়ে গেল?
নিয়ত বসন্ত আজ কোথায় বাস করে?
আজ আমার লাশ
আবেগের বিশৃঙ্খলায় বেঁচে থাকে।
চকচকে ধুলো জমে থাকে ফাটলে,
ক্ষতবিক্ষত মুখের উপর নির্যাতিত শরীরের উপর।
ছদ্ম প্রেমের হাতে, পবিত্র মেয়েলি আক্রোশ.
চাবুকে বিক্ষত মাংস।
জড় আত্মা,
প্ররোচিত হয় সংক্ষিপ্ত গুহ খোঁজে
আঁকাবাঁকা রাস্তার মোড়ে,
শেষ ট্রেন ছেড়ে যাওয়ার পথে
এক বিচ্ছিন্নতার আবেদন।
এবং তুমি?
ঠাণ্ডা তুমি সিগারেট গুঁড়ো কর।

**একটি নতুন মানুষ পুনর্জন্মের আবেদন**

একটি নতুন মানুষের পুনর্জন্ম প্রয়োজন!
ব্যাপক একাকীত্বতের আলোকে,
ধরণী মা আজ চরম যন্ত্রণায়,
নিষ্ঠুর নিষ্ক্রিয়তার অন্ধত্বে
বন্ধুত্বের আলিঙ্গন বিলীয়মান?
আজ মানবতা কোথায় বাস করে?
সবুজ স্বপ্ন সব অবহেলায়
ক্ষমতার লাল রানওয়েতে,
বর্জ্য নিক্ষপ্ত করা হয় আজ
গঙ্গার পবিত্র জলে!
ছেলেরা বন্দুক নিয়ে খেলে
ব্রাজিলের বস্তিতে,
আর ক্ষুধার ভূত
খুন করে ইথিওপিয়া,
সহিংসতা ঘুরে বেড়ায়
আফগানিস্তানে!
এবং গাইয়া,ধরণী-মাতা,
আমাদের সকলকে দুঃশ্চিন্তায় প্রতিনয়ত!
আর জলবৎ বাগ্মীতায়
কূটনীতির ঘোষিণা চলে
আফ্রোডাইট মদেল
চমৎকার হলগুলোতে,
জিউস যে জিউস সেও আশীর্বাদ বর্ষণ করে
প্রতিনিয়ত খ্যাতির বিনিময়ে,
ছদ্ম দেবতা বিচরণ বিলাসবহুল ইয়টে,
তখন নরক নিঃশব্দ থাকে
পরবর্তী আঘাতের রূপরেখা প্রণয়নে।

এবং গাইয়া, ধরণী-মাতা,
আমাদের সকলের মধ্যে ডুকরে কাঁদে!
এক ছদ্মবেশী দুর্নীতির দুর্ভেদ্য পথে,
তাঁর কণ্ঠের একটি সুতো, একটি ফিসফিস করে,
নতুন মানুষের শিরায় একটি ভোরের আবেদন।
কোথায় মিলিয়ে গেছে ভালোবাসা?
মানবতা আজ কোথায় বাস করে?

**ড. আম্ব. আজিজ মুনতাসির**

জন্মস্থান: মরক্কোর ক্যাসাব্লাঙ্কা শহর।
তিনি সমকালীন সাহিত্য জগতের একজন আন্তর্জাতিক কবি এবং বিশিষ্ট মানবাধিকার কর্মী। ড. আজিজ মুনতাসির মরক্কোর ইন্টারন্যাশনাল ফোরাম অফ ক্রিয়েটিভিটি অ্যান্ড হিউম্যানিটি-এর সভাপতি এবং অর্গানাইজেশন অফ আর্ট ক্রিয়েটিভিটি অ্যান্ড গুডউইল (OACG)-এর সভাপতি। তিনি মরক্কোর UTEF Türk-এর সভাপতি, উত্তর আফ্রিকায় ইনার চাইল্ড প্রেস ইউএসএ-এর রাষ্ট্রদূত, মরক্কোতে পিস WP (নাইজেরিয়া)-এর রাষ্ট্রদূত, CUAP Suisse France-এর মরক্কোতে রাষ্ট্রদূত এবং SAPS পোল্যান্ড-এর মরক্কোতে রাষ্ট্রদূত। এছাড়া তিনি নেটওয়ার্ক আরবিক এবং IFLAC ওয়ার্ল্ড ইন আফ্রিকা-এর পরিচালক।

তার ৬টি বই প্রকাশিত হয়েছে এবং তিনি ৮টিরও বেশি আন্তর্জাতিক কবিতা সংকলনে অংশ নিয়েছেন। তার কবিতা ১৫টি ভাষায় অনূদিত হয়েছে এবং ইতালিয়ান সুরকার ফাবিও মার্তোগলিও এবং ইরাকি সুরকার ফাওজি আকরামের দ্বারা সুরারোপিত হয়েছে।



## কে তুমি মহিয়সী নারী?

কে তুমি মহিয়সী নারী?
তুমি স্বপ্ন দেখছ
যেন তুমি নিজেই ভূমীর উপরে এক স্বপ্ন
তোমার ফিসফিস-
একটা চুমুর গান,
এবং তোমার হৃদয়ে
স্বচ্ছ, ব্যথা, আনন্দ নিয়ে
তোমার সকালের অপেক্ষায়
একটি পাখি
তোমার বাসনা ঘেরা
জীবনের বসন্তে দাঁড়িয়ে-
ওহ.. মহিয়সসী!

আমি নীরবতার আর্তনাদ হয়ে
তোমার অসীম ধৈর্যের ছায়ায়
ওহ.. মহিয়সসী!

আমি এক অনাথ কবিতা
কালের চাকায় গুমরে মরি
ওহ.. মহিয়সসী!

আমি মরা ঠোঁটে হেসে হেসে
জীবন গেলাসে চুমুক দেই
এক ফোঁটা আশার জন্য;
তোমার বুকের ঔষধি লতা
কেন হলুদ এই বসন্তে?

তোমার হৃদয় ইচ্ছার আর মায়ার জলপ্রপাতে-
আমি কেন আশাহীন রাতের মতো নীরব
তারার নিচে সামনে শরতের বাতাস
সুরহীন সুর হয়ে বাজি
ওহ.. মহিয়সসী!

ও আমার নীরবতার আগুনে পুড়ে ছাই হওয়া পাঠক
আরো কাছে এসো,
আর আমার চোখের পাতা থেকে
বের করে দাও হারিয়ে যাওয়া অশ্রু
ধৈর্যের দীর্ঘশ্বাস শোন

আমার বুকের গভীরে
আমি নিয়তির কবিতা
তাই আমাকে পড়-
আমার চোখ কখনো দেখেনি এমন
রাতের নির্মলতায় সিক্ত আত্মা
নীরবে আর্তনাদ করে চলে-

তোমার শান্ত কথায় হয় দুঃখের মৃত্যু
তুমি আনন্দের গোলাপ রোপণ করো
এবং তুমি নিজের জন্য রাখো কাটাফুল

তুমি তোমার মায়াবী আলোর ছোঁয়া
তোমার উচ্ছল দিকে ওপারে
মৃত কেউ একজন লুকিয়ে থাকে
আমি ভেবেছিলাম
তোমার জীবন একটি বসন্ত
কিন্তু সুখ ও যন্ত্রণার মুখোমুখি
তোমার আশা আকাশের সাথে মিশে গেছে
আর মায়াবী চোখের জল সাগরে

কে তুমি মহিয়সী মৃত্তিকা নারী?
ওহ.. মহিয়সসী!

সেই গভীর নীরবতা থেকে
আমি আমার বুকের ধ্বনি শুনতে পাই,
আলিঙ্গন করতে চায় আমার হৃদয়
নিয়তির আকাশের সাথে
আর রাতের তারাগুলো স্বাক্ষী হয়ে থাকে-

আর আমি একা বসে আছি
আত্মার চল্মান কশটকর ছবি-
আমার হৃদয় থেকে মিলিয়ে দাও
নিয়তিকে ভালোবেসে-

## জ্যাঁ ইউরেকা

দেশ: মেক্সিকো

জ্যাঁ ইউরেকা: আন্তর্জাতিক ও সমকালীন মেক্সিকোর একজন কবি, ড. জ্যঁনেট ইউরেকা টিবুরসিও তার কবিতায় মহাকাব্যিক শব্দ ও চিন্তার সংমিশ্রণকারী। যদিও তিনি গণিত এবং বিজ্ঞানের প্রতি আগ্রহী, তবুও সংস্কৃতিতে বিশেষত কবিতার মতো শিল্পময় প্রকাশে তার বিশাল অবদান রয়েছে। তিনি TREZZ ম্যাগাজিন-এর সম্পাদকীয় বোর্ডের পরিচালক এবং গ্লোবাল ফেস্টিভাল পেপার ফাইবার-এর আয়োজক। তিনি জাতীয় ও আন্তর্জাতিকভাবে পুরস্কৃত হয়েছেন।



## ভাসমান লঘুতা

ভাসমান শূন্যতা,
বৈষয়িকতার বিপরীত মুখোমুখি হওয়া,
উন্মোচিত যা  আছে রূপক,
পাথরের লিপিব্দধ চুক্তিতে
পৌরাণিক অভিজ্ঞতা,
উত্তরাধিকার সূত্রে প্রাপ্ত আলো সংশ্লেষণ,
দিকবিদিক
কাল্পনিকতা পুরো চতুর্থাংশে,
মেঘলা মিডিয়া,
তৃতীয়াংশে ঘুমাচ্ছে,
দীক্ষা এবং ক্ষণস্থা্তুরথাংশে-
জাগো ।

অহং আলো পরিবর্তন হোক,
প্রবর্তন খোক শিক্ষকের চিরন্তন শিখন,
রূপালী বাগানের সময় কেন্দ্রে,
নিষ্ক্রিয় প্রত্যাবর্তন,
জীবন, ত্যাগ,
প্রতিজ্ঞা
ক্রিশটালে খোদিত ভগবান,
শিশু,
দেবতা,
খরা,
অতল ভ্রমণ।

রূপকের পুনরুত্থান
আলোকিত কম্পন আদর্শ
জাগরণ
সংক্ষিপ্ত পর্যালোচনা
ক্ষয়প্রাপ্ত পরিচয়
সংবেদনশীল,
বহির্মুখী চুক্তি গৃহীত,
মা চাঁদকে নিয়ে।

ঝুলন্ত সাঁকো
অপরিবর্তনীয় নিয়তি।
এখানে এবং এখন, আগামীকাল,
সর্বদা.
প্রলোভন আর প্রগল্ভতার শূন্যতা।

## র‍্যাপসোডি টেকিলা

নীল হৃদয়,
চুপসে
আলোয় গাঁজানো হৃদয়,
বিশ্রামে এবং আচারে।
তোমার মাঠ থেকে
আমার মুখে
তোমার কেন্দ্র থেকে,
শক্তির একটি রশ্মি
আমার ভুমিতে পাতিত তাপ,
রূপান্তরের অমৃত মধু,
উপহার দেওয়া অলৌকিক ঘটনা,
অপ্রাসঙ্গিতায় জ্বলে,
বাষ্প,
নিস্পেষিত,
মানবিক স্বাধীন্তার ধীর নৃত্য
আমরা পূর্ণ পান
ইন্দ্রিয়ের বাইরে

## বোজেনা হেলেনা মাজুর-নোভাক

দেশ: পোল্যান্ড

বোজেনা হেলেনা মাজুর-নোভাক পোল্যান্ডে জন্মগ্রহণ করেন এবং ২০০৪ সাল থেকে যুক্তরাজ্যে বসবাস করছেন। তিনি আটটি কবিতার সংকলন প্রকাশ করেছেন: চারটি পোলিশ ভাষায় এবং চারটি ইংরেজিতে। তিনি গদ্যও লিখেন এবং দুটি উপন্যাস ও কয়েকটি ছোটগল্পের সংকলন প্রকাশ করেছেন। তার কাজ ১০০টিরও বেশি আন্তর্জাতিক সংকলন ও ম্যাগাজিনে স্থান পেয়েছে। তিনি অনেক কবিতা প্রতিযোগিতায় বিজয়ী হয়েছেন এবং বহু ডিপ্লোমা, পুরস্কার, এবং সম্মাননা পেয়েছেন, যার মধ্যে উল্লেখযোগ্য হল ডক্টর অনোরিস কাউজা পুরস্কার, যা তাকে আন্তর্জাতিক সৃজনশীলতা ও মানবতার ফোরাম থেকে মরক্কো রাজ্যে শান্তির নারীর সম্মাননায় প্রদান করা হয়েছে এবং থাউজ্যান্ড মাইন্ডস ফর মেক্সিকো অ্যাসোসিয়েশন থেকে স্বীকৃতি। তার কবিতা ২০টিরও বেশি ভাষায় অনূদিত হয়েছে।



## বালি ঘড়ি

বালিঘড়ির গলায় আটকে গেছে সময়ের দানা -
এখনও প্রবাহিত হয়, কিন্তু এখন এটি কিভাবে পরিমাপ করবে?
যখন হাঁপানি শ্বাস-প্রশ্বাস অগভীর এবং হৃদয়-বেদনায় ভরে ওঠে

গ্রীষ্মে বাগান সেজে ওঠে ফুল এবং মৌমাছির কাজে
আর বুকের মধ্যে ধীরে ধীরে মরে যায় প্রজাপতি
নীল আকাশে সূর্যের আভা চোখ ঝলসে দেয়।

ঠোঁট থেকে খসে পরে প্রার্থনা এবং শেষ স্তবকের শব্দ
হাওয়ায় ছুটে যায় কোন ভীনদেশের মাটিতে।
যে ব্যথা বোঝেনা সে কি বুঝবে কাকে বলে ব্যথা?

শুকনো গলায় নিঃশব্দ আটকে যায় সময়-
জীবনের শেষ নিঃশ্বাসের একমাত্র সাক্ষী বালিঘড়ি ।

## শেষ পর্যন্ত আশাও মরে যায়

আমার মেয়ে,  আমি তোমাকে চিঠি লিখি,
প্রতিদিন একটি নতুন চিঠি, এবং সম্ভবত একই কথা,
আমি এই চিঠিতে প্রায় সবই বলেছি,
এবং এখনও মনেহয়, আমার আরো কিছু বলতে হবে.

আমি তোমাকে ভালোবাসি জানো,  তোমার মনে আছে?
আমি তোমাকে মনে করিয়ে দিতে চাই,
আমি তোমার অপেক্ষা করি. অথচ তুমি এখনো শীতল,
আর তোমার হৃদয় পাথরের মত শক্ত।

আমি এখনও আশায় থাকি, ধন্যবাদ, আমি এখনো বেঁচে আছি.
আশা ছাড়া জীবনের আর মূল্য কি?

জানো, কে যেন একবার খুব সুন্দর করে বলেছিল,
আশাও শেষ পর্যন্ত মরে যায়।

## জ্লাটান ডেমিরোভিচ

জন্মস্থান: সারায়েভো, বসনিয়া ও হার্জেগোভিনা
বর্তমান নিবাস: অ্যারিজোনা, যুক্তরাষ্ট্র

জ্লাটান ডেমিরোভিচ একজন সফল উদ্যোক্তা, হিপনোথেরাপিস্ট, এবং স্ব-উন্নয়নের প্রশিক্ষণ সেমিনারের প্রতিষ্ঠাতা। তিনি দ্রুত স্ব-চিকিৎসা পদ্ধতি শেখার জন্য পরিচিত এবং স্বল্প সময়ে ক্লায়েন্টদের আত্মউন্নয়নের ফলাফল অর্জনে সহায়তা করেন। তিনি দ্বিভাষিক বই লেখক, উপন্যাসিক, সমালোচক এবং আন্তর্জাতিকভাবে স্বীকৃত কবি ও ত্রিভাষিক অনুবাদক (ইংরেজি, চেক, বসনিয়া-ক্রোয়েশিয়া-সার্বীয় ভাষা)।

**উল্লেখযোগ্য পজিশন ও কৃতিত্ব:**
**PRODIGY LIFE ACADEMY**-এর প্রতিষ্ঠাতা উপস্থাপন করেছেন। তার সাহিত্যকর্ম বহু ভাষায় অনূদিত হয়েছে, যেমন রোমানিয়ান, হিব্রু, পাঞ্জাবি, স্লোভেনিয়ান, চেক, তামিল, উজবেক, কিরগিজ, নেপালি, এবং আরও অনেক ভাষায়।

## অনন্ত

হে তুমি, এলোমেলো পথচারী,
ইথারে ঝুলে আছো!

তোমার চলার পথ ইতিমধ্যে গণনা করা হয়েছে!
এছাড়াও, হে ক্রীতদাসরা, তোমদের চোখে ভয়ের বিচ্ছুরণ!
তোমাদের মধ্যে কেউ কি জীবনের স্বচ্ছতা সম্পর্কে স্বপ্ন দেখ-
একটি নীল চোখের সাদা ঈগল?

না কি কেউ কেউ একই জিনিস দেখ আমার মত?

আমি যেমন নাইটের মত একটি ঘোড়াকে সাথে যুক্ত করি,
আমার তীরের ফলায় আপেল,
ফুলের সাথে একজন মহিলা
এবং অসীমতার সাথে একজন পরিভ্রমণকারী...

## বেদনাসিক্ত তোমার চোখ

তোমার বেদনাসিক্ত চোখের কাঁচে
রোজমেরি ঘ্রাণ এবং ছবি ।
গোলাপে ভরা স্মৃতি আর বেদনার সাথে
অপরাধবোধের স্বপ্ন দেখে
শিশুসুলভ, তিক্ত মিষ্টি বিরত বাম মস্তিষ্কে
এই সৈনিক যেন দুঃখের গান গায়-
টিকে থাকার লড়াইয়ের গান!
তোমার বেদনাসিক্ত চোখের কাঁচে
রোজমেরি ঘ্রাণ এবং ছবি!
ধুলোর মেঘের সাথে প্রবল বৃষ্টি,
সচিত্র দৃশ্যে গল্পগুলি উধাও,
পর্দায় চিরন্তন নীল প্রতিফলন!
ধর্য্যের আগুনে একটা ছেলে
যা তার চামড়া থেকে হাড় পুড়িয়ে
একসময় জেগে ওঠে ভালোবাসার আর্তনাদে
মনে করিয়ে দিল সত্যিকারের ভালবাসা নেই!
পোড়া মন নিয়ে আর খেলো না
তার ক্ষত যথেষ্ট গভীর
যদিও তার সাহসী সৈনিকের হৃদয়!
কখনো জ্ঞানের বলিরেখাকে
অবহেলা করো না
জীবনের ছবি আরও অনেক বড়
যা ক্রমাগত ছায়ায় ঢেকে যায়,
সবাই এক সময় শান্ত হয়ে বসে,
আকাশ পর্যবেক্ষণ করে, আর স্টারডাস্ট দীর্ঘশ্বাসগ...
তোমার বেদনাসিক্ত চোখের কাঁচে
রোজমেরি ঘ্রাণ এবং ছবি!

**হং নগক চাউ**

দেশ: ভিয়েতনাম

হং নগক চাউ একজন বিশিষ্ট ভিয়েতনামী কবি।



## মায়ের ভালোবাসা স্বর্গ

পৃথিবীর সকল মানুষ প্রশংসা করে আনন্দচিত্তে,
এক ধরণেরর মহান ভালবাসার কথা আমি বলতে চাই
শুধুমাত্র এ ভালোবাসার তুলনা হতে পারে
পৃথিবী এবং বিস্তীর্ণ কারুময় আকাশের সাথে।
*
এই ভালোবাসার কোন বিনিময় নেই,
মায়ের ভালবাসার গভীরভাবে অনুভূত হয়
যখন তুমি পরিণত বয়সে পৌঁছে যাও
যা বিবেচনা ছিল সব বয়সেই।
*
আকাশ অপার বলা হয়, পৃথিবী সবসময়ই
যথেষ্ট প্রশস্ত তবুও আমার মায়ের মায়ের
ভালবাসার সাথে তুলনা হতে পারে না।
মায়ের ভালোবাসার তুলনা শুধু  মা।
*
পৃথিবীতে অনেক পরিচিত, অপরিচিত মানুষ আছে,
আমরা কত মানুষকে আমরা গ্রহণ ও বর্জন করি
মায়ের ভালবাসা সবসময় বিদ্যমান,
হ্যাঁ! মায়ের ভালবাসা চিরকাল সাথে থাকে।

## আকাঙ্ক্ষার বিশ্বাস

অস্তিত্বকে ঘিরে মানুষের জীবন আবর্তিত হয়,
চিন্তার মুহূর্তে দুঃখী মানুষকে জিজ্ঞাসা কর,
কে পুনর্মিলন বা বিচ্ছেদের পূর্বাভাস দিতে পারে?
দু: খি বা আনন্দময় দিন কি তাই পাশাপাশি ঘুর্নামান ?

আমরা নামহীন জায়গায় আত্মবিশ্বাস ভাগ করে নেই
ভালোবাসা ভাগ্য হয়ে আমাদের সম্পর্ক বেঁধে রাখে।
একই স্পন্দনে, একই প্রবাহে দুটি হৃদয় রোদ বা বৃষ্টি
আবার আমরা কখনও কখনও দুঃখ অনুভব করেছি ।

জীবন পূরণ করি আমরা কর্ম ও  আশায়,
মানজীবন আকাঙ্ক্ষা প্রাপ্তি কমবেশি মানিয়ে নেয়
আগামীকালের জন্য, এটি প্রজন্ম জুড়ে
বিদ্যমান এটা চিরকালের জন্য আকাঙ্ক্ষা।

আমরা ভালোবাসি জীবনের মধ্যে আদর্শ
যা উদয় হয় আমাদের ইচ্ছার সাথে,
আমরা আমাদের প্রেমময় আগুন জ্বেলে রাখি
সেই নৈমিত্তক ব্রতের সাক্ষী আকাশের নীল।

## লোর হের্নান্দেজ আলেহান্দ্রো

দেশ: মেক্সিকো

লোর হের্নান্দেজ আলেহান্দ্রো: নর্থআমেরিকা আইসিআই প্রেসিডেন্ট মেক্সিকো এমটিআইএফ এবং টাবাস্কো আলাস পারা নিয়োস এবং এটিএলএম একাডেমির পরিচালক। তিনি একজন বিশিষ্ট কবি, সাংস্কৃতিক কর্মী, সংগঠক এবং সমকালীন সাংস্কৃতিক অঙ্গনের একজন চিন্তাবিদ।

১
## ইউটোপিয়া

আমার মধ্যে টুকরো টুকরো বিভ্রমের গ্রহন লেগেছে,
বেড়িয়ে যায় আঙ্গুলের মধ্যে সময়ের পিচ্ছিল মুহূর্ত,
স্বপ্ন ধুলোর তারাগুলো আমার সাথে কৌতুক করে,
আমি যেন মোহভঙ্গের বন্য স্বর্গে!
খেলার চাতুরতায় স্পষ্ট দৃষ্টিভঙ্গীতে,
সময় যেন এতিম কন্যা এক-
এখানে ধৈর্যের বাগান অনেক ক্ষুধার্ত-
বিরক্তিকর কিন্তু যেন আনন্দময় অনিদ্রা!

২
## সময় আমার সেরা বন্ধু

জীবনের জানালা,
সব সময় একটি চিহ্ন রেখে যায়,
তুমি সময়ের সাথে যখন-
প্রতি মুহূর্তই তোমার একটি জীবনকাল!
তোমার ইচ্ছায় বেঁচে থাকে একটি অনন্তকাল-
তুমি এর জন্য আকুল থাকো-যদিও অনিশ্চিত;
বিশেষ করে প্রেমীদের জন্য-
আকুলতা জ্বলজ্বল করে সব সময়-
এর বিজ্ঞ উত্তর হলো-
মনের আশার সাথে মিত্রতা করা-
নতুন প্রজন্মকে তুমি আশ্রয় দাও
তাদের আল্পুতাকে ধারণ কর তোমার মনে ।
কিছু মনের প্রতিরোধের মিত্রতাও
প্রয়োজন তোমার ভিতর!
কেন? তার উত্তর প্রতিটি হতাশার ভুলে যাওয়া-
ধারণ করে ক্ষীণ আশা!

৩
## নিষেধের সীমা

আশা করা অথবা অর্জন করা,
আমাদের জীবনের পথে -
বিশ্বাস বৃদ্ধি করে-
ভবিষ্যৎ সময়ের জন্য।
কোন শিকলের বন্ধন ছাড়া বাঁচো,
ভেঙ্গে সকল দাও বাধা,
ভাষার কোন সীমানা নেই,
সবাই মিলে এই ভ্রাতৃত্বের পরিবেশে।
এসো একে অন্যদের আলিঙ্গন করি,
আমরা যেমন ভাই ছিলাম,
এসো বিভেদবিহীন বাঁচি
বাঁচি মানবিক সমঝোতার জন্য!

## জসি টেকুইলো
দেশ: ফিলিপাইন

জসি টেকুইলো ফিলিপাইনের বোয়ো, সেবু থেকে আসা একজন কবি। তিনি একজন সিনিয়র সিটিজেন এবং সমকালীন সাহিত্য জগতের একজন সংস্কৃতিমুখী কবি। তার সংস্কৃতিতে অবদানের জন্য তিনি বিভিন্ন জাতীয় এবং আন্তর্জাতিক পুরস্কার অর্জন করেছেন।

## একসাথে আমরা বিশ্বকে সুস্থ করতে পারি

শুনি পৃথিবীর হাহাকার,
মৃত্যুর দ্বারপ্রান্তে অসুস্থ স্বাস্থ্যের;
তার করুণ অবস্থায় মানুষই অপরাধী,
যেখান থেকে পৃথিবী আমাদের জীবন আমরা বাস করেছি;
আমরা আমাদের অপব্যবহার
এবং লোভ দ্বারা মঞ্জুর জন্য তাকে গ্রহণ.
আমাদের পৃথিবী আমরা অপবিত্র রেখেছি,
আমরা এই মহাবিশ্বের সবকিছু লোভ করি;
আমরা তার সম্পদ কেড়ে নিয়েছি,
আমরা তার শ্বাস শ্বাসরোধ;
সম্মান না করে আমরা তার মুখ মলিন করি।
'এটাই সময় আমাদের বোকামি মুক্ত করার,
অসুস্থ বিশ্বের পাশাপাশি জন্য;
মানুষও কষ্টে আছে,
একজন মানুষ একা বিশ্বকে সুস্থ করতে পারে না;
কিন্তু একসাথে আমরা পারি,
তাই আসুন হাত মেলাই,
পৃথিবীতে তার সৌন্দর্য এবং করুণা ফিরিয়ে দিন।
স্বর্গের দরজায় আসুন আমরা উৎসাহের সাথে নক করি,
ঈশ্বরের কাছে সমস্ত নম্রতার সাথে
আমাদের অনুরোধ করা যাক;
বিশ্বকে তার বিবেক ফিরে পেতে,
\এবং সেই ঈশ্বরকে তাঁর রহমতে বিশ্বাস করা;
আমরা সবাই নিরাপদে থাকব।

## তুমিই আমার কবিতা

আমি পৃথিবী বুনি তোমাকে ঘিরে,
তুমিই আমার জীবন-আমার সব।
আমাকে নিয়েই স্বপ্ন সাজিয়েছ তোমার স্বপ্ন।
তুমিই আমার নিঃশ্বাস, যা তোমার চিন্তায়-
নিয়ন্ত্রণ করে আমার হৃদস্পন্দনকে।

জলের মধ্যে দিয়েছ প্রাণ স্বত্বা যেখানে জমা আছে
আমার নিঃশ্বাস,
নান্দনিক আর রাজকীয় জলপ্রপাতের স্ফটিক
স্বচ্ছ জলের নদীগুলো যা গভীর নীল সমুদ্রে প্রবাহিত হয়।
তোমার ইথারীয় সুগন্ধি আমার সমস্ত চারদিকে,
আমি যেন স্নানরত, তার মিষ্টি ঘ্রাণ দীর্ঘায়িত হয় রাতে
এবং বিরাজিত হই শান্তিময় ঘুমে ।

তুমি আমার সেই গান যাতে সমস্ত প্রকৃতি মোহিত,
এর মধুরিমা সুর সারা বিশ্ব জুড়ে ধ্বনিত হয়।
তোমার সিম্ফনি হল সেই ছন্দ যা বৃক্ষরাজি বাতাসের সাথে নাচে,
ফোটায় অজস্র ফুল আকর্ষণীয় রঙে হয়ে ওঠে উজ্জীবিত।
যে রংগুলো তুমি আমার মনের মধ্যে এঁকে দিয়েছো,
সেগুলো আমার চিন্তা আর শব্দের সাথে
মোহনীয় খেলায় সাংগ করে শেষ হয় একটা কবিতায়।
তুমিই আমার কবিতা, একমাত্র কবিতা
যা তোমার ভালোবাসার চির জ্বলন্ত শিখায়
আমার পৃথিবীকে আলোকিত করে।

## হুসেইন হাবাশ
দেশ: কুর্দিস্তান

হুসেইন হাবাশ আফরিন, কুর্দিস্তানের একজন কবি। বর্তমানে তিনি জার্মানির বনেরে বসবাস করছেন। তার কবিতা ইংরেজি, জার্মান, স্প্যানিশ, ফরাসি, পর্তুগিজ, চাইনিজ, তুর্কি, পার্সীয়, আলবেনিয়ান, উজবেক, রাশিয়ান, ইতালীয়, বুলগেরিয়ান, লিথুয়ানিয়ান, হাঙ্গেরীয়, মেসেডোনীয়, সার্বীয়, পোলিশ এবং রোমানীয় ভাষায় অনূদিত হয়েছে। তার কবিতা আন্তর্জাতিক কবিতার সংকলনে ব্যাপকভাবে প্রকাশিত হয়েছে।

তিনি কলম্বিয়া, নিকারাগুয়া, ফ্রান্স, পুয়ের্তো রিকো, মেক্সিকো, জার্মানি, রোমানিয়া, লিথুয়ানিয়া, মরক্কো, ইকুয়েডর, এল সালভাদর, কসোভো, মেসেডোনিয়া, কস্টা রিকা, স্লোভেনিয়া, চীন, তাইওয়ান, কিউবা, সুইডেন এবং নিউ ইয়র্ক সিটি সহ বিভিন্ন আন্তর্জাতিক কবিতা উৎসবে অংশগ্রহণ করেছেন।



## কুর্দিরা তার জেদ পছন্দ করবে!

আমি এই রুক্ষ পাহাড় এবং এই সরু নদী
ভালোবাসি টলমল হাঁটু তাদের চার্নেল হাউসে ঢেলে দিয়ে।
আমি এই পাথরগুলিকে ভালবাসি যা সূর্যালোককে অস্বীকার করে
গ্রীষ্মের মাঝামাঝি গরমে এবং শীতের মাঝামাঝি ঠাণ্ডায় হিমশীতল ঠান্ডা।
আমি এই মাটিকে ভালবাসি যা আমার দেহের সাথে সাদৃশ্যপূর্ণ এবং এই ভূমি যার সর্বাগ্রে অর্থ হৃদয়।
আমি এই ধুলো ভালোবাসি, আমার চোখের জন্য এটি একটি কয়লা,
এবং এই বাতাস, এটি আমার ফুসফুসের জন্য একটি মলম।
আমি এই skimpy টেরেবিন্থ এবং সুগন্ধি Hawthorn ভালোবাসি.
আমি ক্যাকটি এবং এর কাঁটা, জলপাই এবং এর আকাঙ্ক্ষা পছন্দ করি।
আমি এই পাতলা নলটি পছন্দ করি যা নদীর তীরে সারাক্ষণ সেরেনাড করে,
এই অন্ধকার জলাভূমি যেখানে ব্যাঙ ক্রমাগত কুঁকড়ে বেড়ায়।
আমি ডেইজি ফুলকে ভালবাসি যা আমার হৃদয়ের শুভ্রতার সাথে সাদৃশ্যপূর্ণ,
এবং এই টিউলিপগুলি যে আমার রক্তের সাথে বন্ধুত্ব করে।
আমি এই মাটির ঘরগুলি এবং এই তাঁবুগুলিকে ভালবাসি,
ভুলে যাওয়া গ্রামের উপকণ্ঠে উড়ে বেড়ায়।
আমি এই উদার দ্রাক্ষালতা ভালোবাসি,
আঙ্গুর এবং ওয়াইন এর দানকারী.
আমি এই হলুদ শস্যের স্পাইকগুলিকে ভালবাসি,
খাদ্য এবং রুটির দান। আমি এই দোলানো ঘুড়ি পাখি,
এবং এই সিকাডা, ক্রমাগত গান ভালবাসি।
আমি আমার জমিকে ভালবাসি উপর থেকে নীচে এবং নীচে থেকে উপরে,
ঠিক যেমন একজন কুর্দি তার জেদ পছন্দ করবে!

### জীবনে হৃদয় গোলাপ

আমাদের জীবন আঁকার উন্মাদনা
আমাদের লেখালেখির উন্মাদনা
প্রতিদিন চলে যাওয়ার উন্মাদনা
আমাদের জীবন ও হৃদয়ের জন্য একটি গোলাপ
জানি আমাদের পাগলামি জিতবে না!

তাদের উন্মাদনা যুদ্ধে
তাদের উন্মাদনা হত্যায়
তাদের উন্মাদনা প্রতিদিন লক্ষ্য খোঁজা
একটি বুলেটের জন্য একটি হৃদয়
তাদের উন্মাদনা আমার ভালোবাসা পাওয়া!

হে আমার ভালোবাসা,
তুমি জানো, হয়তো আমরা হেরে যাবো
নয়তো তারা জিতে যাবে

কিন্তু উভয়কেই সম্মান করে বলি
প্রতিদিন আঁকি, লিখি অথবা ফেলে দেই
ভালোবাসা- আমাদের জীবনের জন্য!

### ভারতী নায়ক

দেশ: ভারত

ভারতী নায়ক একজন দ্বিভাষিক কবি, অনুবাদক এবং সম্পাদক যিনি ভারতীয় ভুবনেশ্বর শহরে বসবাস করছেন। তার ইংরেজি এবং ওড়িয়া ভাষায় লেখা কবিতা শতাধিক ম্যাগাজিন, জার্নাল, সংকলন এবং জাতীয় ও আন্তর্জাতিক খ্যাতিসম্পন্ন ই-বুকে প্রকাশিত হয়েছে, যেমন আমরাভতি পয়েটিক প্রিজম (তিনটি খণ্ড), রক পেবলস, নোভা লিটারেচার-পোয়েসিস, ওপিএ সংকলন, ডিফারেন্ট ট্রুথ ইত্যাদি। তিনি এখন পর্যন্ত আটটি বই প্রকাশ করেছেন - তিনটি তার নিজস্ব এবং পাঁচটি অন্যদের সঙ্গে সহযোগিতায়। তার সর্বশেষ বই হল 'ইন দ্য রিয়ালমস অফ লাভ অ্যান্ড ডিভিনিটি', যা জার্মান কবি ড. অ্যান্টনি থিওডোরের সাথে সহযোগিতায় রচিত। তাকে বিভিন্ন কবিতা ফোরামে সম্মানিত করা হয়েছে।

## তুমি এলে অবশেষে

তোমার প্রতীক্ষায় ছিল দিনগুলো

কলিরা ফুটবে বলে বঅপেক্ষায় ছিল

মন্দাহাওয়া অপেক্ষায় ছিল সুদৃশ্য শাখাটিকে আদরের জন্য

পথগুলো তোমার পা ছোঁয়ার অপেক্ষায় ছিল

নদী অপেক্ষা করছিল খুশীর বুদবুদ তোলার জন্য

সুন্দর ডানা মেলে বসেছিল প্রজাপতি

তোমায় স্বাগত জানাতে পাখিরা গান গাইছিল।

তুমি যখন এলে, নিয়ে এলে রঙ , আলো আর গান

তুমি যখন এলে, তুমিও বদলে গেলে,

তুমি হয়ে গেলে আলোময়, রঙময় আর সঙ্গীতময়

আর বদলে তুমি হয়ে গেলাম

আর তুমি হলে আমি এবং একসাথে আমরা রঙ.

সঙ্গীত এবং আলো হয়ে উঠি

এবং জীবনের গান গাই এক সাথে।

## একাকী এক বৃক্ষ

ওহ বৃক্ষ
কেঁদো না
তুমি একা এই নির্মম জংগলে।
তুমি তোমার বীজ ছড়িয়ে দাও
তাদের অংকুরোদ্গম হতে দাও
এই মর্মর হৃদয়ে
মাটি হয়ে উঠুক সে পাথর
তার বুকে জেগে উঠুক চারা
ছেয়ে যাক ফুল লতাপাতার অরণ্য!

**তঘরিদ বু মেহরি**

দেশ: লেবানন

তঘরিদ বু মেহরি: লেবাননের কবি, লেখক, অনুবাদক। আরবি ভাষায় নন-নেটিভ স্পিকারদের জন্য শিক্ষকতা করেন। বর্তমানে ব্রাজিলে বসবাস করছেন। তিনি আইন বিষয়ে ডিগ্রি অর্জন করেছেন এবং সাওয়া উন্নয়ন সংস্থার উন্নয়ন কোচ হিসেবে কাজ করছেন। তিনি AL-ARABE TODAY ইলেকট্রনিক পত্রিকা (লেবানন শাখা) এবং RAINBOW ম্যাগাজিনের সম্পাদক। আরবি (মাতৃভাষা), ফরাসি, ইংরেজি, পর্তুগিজ, ইতালীয় এবং স্প্যানিশ ভাষায় প্রবাহিত। ট্রান্সলেটর্স উইদাউট বর্ডার্স-এ পর্তুগিজ এবং ইতালীয় ভাষার দলের সদস্য। AGAREED LITERARY ম্যাগাজিন এবং AL-LAI LaK ম্যাগাজিনে অনুবাদের বিভাগের দায়ি

তিনি বিভিন্ন আন্তর্জাতিক কবিতা উৎসবে অংশগ্রহণ করেছেন এবং তার কবিতার জন্য পুরস্কার ও সম্মাননা লাভ করেছেন। তিনি আরবি এবং হিন্দি কবিদের ৮টি বই অনুবাদ করেছেন। বিভিন্ন সাহিত্যিক ম্যাগাজিন, জার্নাল, সংকলন এবং ওয়েবসাইটে তার কাজ প্রকাশিত হয়েছে। তিনি শিশুদের জন্য অনেক নির্দেশনামূলক গল্প লিখছেন এবং "**Bird Children**" ম্যাগাজিনে ইরাকে প্রকাশ করছেন। তার কবিতা উজবেক, ফরাসি, ইংরেজি, ইতালীয়, তুর্কি, আমাজিগ, গ্রীক, স্প্যানিশ, বাংলা, কুর্দি এবং পর্তুগিজ ভাষায় অনূদিত হয়েছে।



## যারা সাগরের গান গায়

তরঙ্গ এখানেই শেষ হয়ে গেল
একটি অন্ধকার দুঃখের গান থেকে
এ কটি উদ্দেশ্যহী নাচ থেকে
ফিনিক্সের বিদ্রোহী ডানা থেকে
অন্ধকার ভরা রাত থেকে
পাথুরে নীরবতা থেকে
এবং বধির কান থেকে
ক্ষেত ও অনুর্বর জমি থেকে
সাগরের গান তবে কার জন্য থাকে!
যারা সাগরের গান গায়
জীবনের ধমনীতে শিরায় শিরায়!
যারা উপচে পোড়ে ফিরোজায়
ও মুক্তা ঝিনুক স্বপ্নে..!
আমিই শেষ আর সূর্যের নাচ
চির জাগ্রত মুখ
যার আলো দিয়ে আকাশকে পূর্ণ হয়ে আছে?
কে আমার কবিতার সূর্যোদয় এনে দেয়?
সমুদ্রের বালি আর ফেনা কার জন্য?
আমার কণ্ঠে বছর ধরে ব্যাথাতুর হয়ে থাকে
বেদনা এক সুস্বাদু বেদনার ঢেধেউ
এবং মাঝরাতে এখানে আর কেউ হাটেনা
ভালোবাসা
আর এক স্বপ্নময় চাঁদের আলো।

## তোমার সাথে বলা কথা

বিষাক্ত আগাছার মতো বেঁচে আছি
আমিতোমাকে এমন গ্রামগুলির কথা বলেছ যেখানে কখনও যাওনি
আর সেই সেই মানুশেরা যাঁদের মুখগুলো অনেকদিন ধরে দেয়ালে ঝুলে আছে
এক হাতে এক গ্লাস জল কিন্তু অন্য হাতে নয়
রাস্তায় একটি ক্ষত টুকরো টুকরো ছড়িয়ে পড়ছে
আর দুই পা অবশ হয়ে নিরবে ঘুমাচ্ছে
রক্ত প্রবাহ সম্পর্কে বলি
আগামীকাল মারা যাওয়া নাম সম্পর্কে বলি
এবং কণ্ঠস্বরে আটকানো বক্তৃতা থেকে
আর কখনো কথা হয়নি
তোমার  পায়ের পিছনে ছড়ানো থাকি
ক্লান্তি নিয়ে কীভাবে জীবনকে মোকাবেলা করতে হয়
তা দেখতে আমার সাথে এসো
এবং সত্যের ঘোষণাকারী কিভাবে ক্রুশবিদ্ধ হয় ...।
স্যালুট তোমাকে
তুমি ক্ষুধা এবং দারিদ্র্যের নিদারুণতা নিয়ে থাকো
তুমি স্বপ্ন দেখো না এমন শিশুদের দেখতে পছন্দ করবে
এবং স্বরযন্ত্রে বেদনা হয়ে থাকে
আর আমি এই কবরে অনেকক্ষণ নাচলাম
আর আমি ভয় বা আতঙ্ক ছাড়া দীর্ঘ সময় ধরে নাচবো
আজ রাতে...
মাটিতে চুমু খেতে খুব ইচ্ছে করে
যেখানে তোমার কোন হাত নেই
সে বিষয়ে তুমিও জানো...
যেখানে তোমার কোন হাত নেই ...

## মীরা মুরগুল
দেশ: সার্বিয়া

মীরা মুরগুল একজন সার্বিয়ান কবি, যিনি ১৪ জুন, ১৯৫৭ তারিখে মেলেনসিতে জন্মগ্রহণ করেন। তিনি একজন অবসরপ্রাপ্ত ব্যাংক কর্মকর্তা। বিবাহিত, দুই সন্তান এবং তিন নাতি-নাতনি আছেন। তিনি ২০ বছরেরও বেশি সময় ধরে কবিতা লেখার সাথে জড়িত। তার লেখা সাতটি সংকলনে প্রকাশিত হয়েছে। তার সঙ্গীত এবং চিত্রকর্মের প্রতি আগ্রহ রয়েছে। তার রচনা একাধিক ভাষায় অনূদিত হয়েছে এবং সৃজনশীল কাজের জন্য বিশ্বজুড়ে বিভিন্ন সম্মাননা ও ডিপ্লোমা লাভ করেছেন।

## হৃদয় যখন সে ভালোবাসে

একটি হৃদয় যে ভালোবাসে এবং কষ্ট পায়,
তার মুখে আর হাসি ফিরে আসেনা,
দুঃখ সে শীতল হয়ে থাকে
যেন একটি ফুল তার মধু এবং কোমলতা হারায়।

তুমি এবং তোমার চাহুনি আমার কাছে সর্বশ্রেশষ্ঠ ছিল
এবং আমি আন্তরিক ভালবাসা চেয়েছিলাম,
তুমি নিজেকে অন্ধকারে আচ্ছন্ন করে রেখেছ
আমি ভালোবেসেছি সত্যি, তুমি প্রতিদান দাওনি।

আমি জানি তার একটি বান্ধবী ছিল
এবং সেখান থেকেই তুমি বুঝেছ ভালবাসা কি,
তুমি দেরিতে বুঝতে পেরেছ- যারকোন ক্ষমা নেই,
এবং আরো বুঝতে তোমার হৃদয় থেকে প্রেম কি

আমি একজন সাধারণ মেয়ে যে ভালোবাসে
আমি জানি প্রেম কিভাবে আঘাত করতে পারে
তোমার বিচারে হয়তো আমারা ভালোবাসা ছিল
তা শুধু আমার, অপূর্ণ ভালোবাসা!

## সিদ্ধান্ত

ওহ জীবন, এক নীরবতা,
কোথায় যাবে, কোন দিকে যাবে,
নদী পার হতে হবে কিনা অথবা সাগর

সিদ্ধান্ত আমাদের একার
অশ্রু হোক বা নেশায় মাতাল,
কিন্তু কোনটাই সহায়ক নয়
আমাদের আত্মার শক্তি ছাড়া

সুখ কখনও কখনও স্বল্পস্থায়ী হয়
কখনও দীর্ঘ, তারপর থেমে যায়,
সবকিছু শুরু থেকে ফিরে আসে
তাই তুমি ভাবছেন ভুলটা কোথায়।

ভাগ্য অনেক বেশি শক্তিশালী
অশ্রু এবং কান্না উভয়ই
একটি নতুন প্রলোভন রাখে
আত্ম-যুদ্ধ, সমাধানের জন্য!

**লাক্রিমিওয়ারা আইভা**
প্রধান ভাষা: রোমানিয়ান
দেশ: ইতালি (মূলত রোমানিয়া)

লাক্রিমিওয়ারা আইভা রোমানিয়া লেখক ইউনিয়নের সদস্য; Critical Magazine এবং Courageous Magazine-এর সম্পাদক; এবং Euro Education Federation Sardinia-এর সভাপতি। তিনি ২১ মার্চ, ১৯৬৪ তারিখে গুরাহোন্ট, আরাড, রোমানিয়ায় জন্মগ্রহণ করেন। বর্তমানে সাদুগেহো, সারডিনিয়া, ইতালিতে বসবাস করছেন।

লাক্রিমিওয়ারা আইভা তার সমৃদ্ধ সাহিত্যিক কার্যকলাপের মাধ্যমে ২৪টি একক কবিতা সংকলন, ৩৪টি সম্মিলিত সংকলন প্রকাশ করেছেন এবং সারা বিশ্বের ম্যাগাজিনগুলির সাথে সহযোগিতা করেছেন। তার নাম সাহিত্যিক এলমানাক, জীবনীগ্রন্থ এবং সাহিত্য সমালোচনায় উল্লেখিত হয়েছে। তিনি অনেক দেশে পুরস্কৃত এবং সম্মানিত হয়েছেন



## পর্দা

আমি সরোবরের পাশে একটি পাথরের উপর বসে আছি
এবং আমি একনিষ্ঠ আকাশের দিকে তাকিয়ে।
আমার প্রিয় সময়, সূর্যাস্ত তখন.
আমি যেন মূল চরিত্র,
নায়ক, মুহূর্তে মুহূর্তে রোম্যান্স
ওহ, যদি না থাকত
বিজ্ঞাপনের কোন বিরতি
যেম্অন যখন মেঘ বৃষ্টি বিজ্ঞাপন দেয়!
সরোবরের পাশে একটি পাথরের উপর বসে আছি
এবং আমি একনিষ্ঠ আকাশের দিকে তাকিয়ে।
তুমি রিমোট কন্ট্রোলের মালিক।
প্লিজ, চ্যানেল চেঞ্জ করো না!

# অর্থ

আমার আত্মার
দরোজার প্রবেশ পথে
আমি একটি রুটি এবং একটি তেজপাতা ছবি আঁকলাম।

রুটি –
শুভেচ্ছা এবং গ্রহণযোগ্যতার একটি চিহ্ন
যারা এখানে ভ্রমণকারী।

আর তেজপাতা –
সব প্রতিকূলতার বিরুদ্ধে সুরক্ষা।
আমি অতিথি, আমন্ত্রিত হই বা না হই,
আত্মা সম্মানের যোগ্য,
প্রশংসা যা গোপন হিংসার বাইরে
ভ্রমনকারীরা জিজ্ঞাসা করে,
কে আমার অঙ্কন শিক্ষক
তারা নাম এবং ঠিকানা ।

## জর্জ পালমা

প্রধান ভাষা: স্প্যানিশ
দেশ: উরুগুয়ে

জর্জ পালমা কবি এবং গল্পকার, যিনি ২৪ এপ্রিল, ১৯৬১ তারিখে মোন্টেভিদেও, উরুগুয়ে জন্মগ্রহণ করেন। তিনি সাংস্কৃতিক সাংবাদিক এবং জনপ্রিয়করণকর্মী। তিনি বেশ কয়েক বছর ধরে বিভিন্ন সংবাদপত্র ও রেডিও স্টেশনের জন্য কাজ করেছেন। তার প্রকাশিত কবিতার বইগুলির মধ্যে রয়েছে: Between the Wind and the Shadow" (১৯৮৯), Forgetfulness" (১৯৯০), The Milky Way" (২০০৬), Diaries of Heaven" (২০০৬), এবং Place of Utopias" (২০০৭)। তার কবিতা The Destruction of Blood" আলদেয়া পোয়েটিকা সংকলনে অন্তর্ভুক্ত হয়েছিল (২৯টি দেশের অপরিচিত কবিতার নির্বাচন, অপেরা প্রিমা, মাদ্রিদ, ১৯৯৭)। Artificial Paradises" (১৯৯০) একটি ছোট গল্পের বই।তিনি সাহিত্য এবং সৃষ্টির উপর বিভিন্ন কর্মশালা সমন্বয় ও পরিচালনা করেছেন (গল্প লেখালেখি এবং কবিতা)।তিনি কিউবার ১৪ তম আন্তর্জাতিক কবিতা উৎসব, মেসিডোনিয়ার ৪৮ তম স্ট্রুগা কবিতা সন্ধ্যা, নিকারাগুয়ার ষষ্ঠ আন্তর্জাতিক কবিতা উৎসব, দক্ষিণ আফ্রিকার ১৪ তম কবিতা আফ্রিকা এবং কানাডার ৩৫ তম আন্তর্জাতিক কবিতা উৎসবে অতিথি হিসেবে উপস্থিত ছিলেন।

## দীর্ঘস্থায়ী বসবাস

আমি সেই সব মানুষদের বিশ্বাস করতে চাই
মাতৃভূমিতে থেকে দূরে মারা যায় না।
তাদের সেই শৈশবের আকাশ,
সেই চোখ, বিকেলগুলো
দিনঅরাত তুমি আর আমি শ্বাস নেই,
এবং চারপাশের রেলিংগুলো জ্বলে ওঠে
যেখানে আমি তোমাকে চুমু দেয়া
এখনো স্মৃতিতে বেঁচে আছে
চারপাশের বাতাসে।

আমি সেই সব মানুষদের বিশ্বাস করতে চাই যারা অপেক্ষায়
একটি শীতল ছায়া জন্য
তারা ফিরে আসে গ্রীষ্মের আগে
অথবা সম্ভবত ক্লান্ত হয়ে
অলৌকিক ঘটনার জন্য অপেক্ষা করে
রক্তের,
তারা স্বপ্ন দেখে
পাগলদের মত স্বপ্ন
একগুঁয়ে
মৃত হিসাবে জীবনের সাথে বাঁধা,
এবং প্রত্যাখ্যান করে
কিংবদন্তি হয়ে হওয়াকে
তাদের মৃত হাড় দিয়ে।

## বেতন

পিঁপড়ার বেতন
কি একই রকম
যেমন একজন মাদক ব্যবসায়ীর?

এবং একটি প্যারিশ পুরোহিতের / একটি সন্ন্যাসীনির,
অথবাএকজন বিশপের/ একজন চার্চ প্রধানের?

কে পরিশোধ করে? কে চাহিদাপত্র করে?

একজন খুনির বেতন
একজন চিকিত্সকের/একজন পোস্টম্যানের মতোই
একজন বেকার বা যে
একটি শোকার্ত পুরানো কবর
খননকারী?

কে পরিশোধ করে? কে চাহিদাপত্র করে?

কি বেতন ঈশ্বরকে দেওয়া হয়
কাজ পরিচালনার জন্য
এ পৃথিবীতে?

## আলভেরো মাইও

**প্রধান ভাষা: পর্তুগিজ**

**দেশ: পর্তুগাল**

**আলভেরো মাইও** ১৯৬০ সালে পর্তুগালে জন্মগ্রহণ করেন। তিনি একাধিক রেডিও স্টেশন এবং জাতীয় পত্রিকায় সাংবাদিক হিসেবে কাজ করেছেন। মাত্র ৯ বছর বয়সে, ১৯৬৯ সালের নভেম্বর মাসে, মোজাম্বিকে তাঁর কবিতা "My 1st Journey in the Sun" এর জন্য প্রথম সাহিত্য পুরস্কার অর্জন করেন। তাঁর প্রকাশিত বইগুলির মধ্যে রয়েছে: "Fragments" (২০১৩), "Más de mi..." (২০১৬), "Pilgrim of mi..." (২০১৯), এবং "Ala Ala Arriba!" (২০২০)। তিনি পর্তুগিজ এবং আন্তর্জাতিক বিভিন্ন কাব্যসংগ্রামের সহলেখক হিসেবে অবদান রেখেছেন।২০১৪ সালে তিনি "Mujeres, mujeres" ("মহিলারা, মহিলারা") কবিতার জন্য Poets da Ria' সাহিত্য পুরস্কার অর্জন করেন। ২০২০ সালে "Ala Ala Arriba!" বইয়ের জন্য ডঃ Luís Raínha সাহিত্য পুরস্কার / Correntes D'Escritas পুরস্কার লাভ করেন এবং একই বছরে সেযার ভ্যালেজো আর্টিস্টিক এক্সিলেন্স পুরস্কার অর্জন করেন গায়ক-কবি হিসেবে। ২০২১ সালে তিনি সাহিত্যিক উৎকর্ষতার জন্য ÁGUILA de ORO পুরস্কার লাভ করেন এবং UHE Lusofonia-এর ইন্টারকন্টিনেন্টাল প্রেসিডেন্ট হিসেবে মনোনীত হন।



## প্রতিটি অক্ষরে হৃদস্পন্দন

প্রতিটি বাক্যের শেষে
একটি ছন্দময় অনুপ্রেরণা,
কবিতা একটি ধমনীর বেলেল্লাপনায় আবির্ভূত সংবেদনা-
যন্ত্রণার আর্তনাদে হয় গাওয়া।
বন্ধ রাস্তায়,
আলোকিত ফাঁদ ভয়ের সাথে ভেদ করে-
সময়ের মধ্যে লুকানো গন্তব্য খোঁজে।
রৈখিক স্তবকগুলিতে
বর্ণহীন ছড়ানো জীর্ণ রূপকে
বিরত অবস্থায়-
কবিতায় থেকে যায়।
ছন্দ ছাড়া পদগুলো হারিয়ে গেছে
বেনামী ব্যবস্থায়
সর্পিল লাইন
আর ব্যঞ্জনাময় শব্দ।
অপেক্ষার সময় নেই
শুন্য সময় বেড়ে যায় ক্রমাগত
নামহীন বাক্য থেকে
এবং সময় শেষে
কবিতার জন্ম হয়
অজ্ঞাত সময়ের জন্য।

যেখানে জন্ম নেওয়াটা মৃত্যুর ঠিক বিপরীত
কিন্তু প্রতিটি মৃত বাক্যে
নতুন কবিতার জন্ম হয়
এটা কি আমরা?
এটা কি আমাদের পড়া শুরু!

## বয়সীরাই প্রকৃত মানুষ

তারা কি নতুন করে গড়ে ওঠা সভ্যতার ফল
নাকি পুরোনো ভাংগাচোরা থেকে জন্ম নেওয়া মানবতা?
এ সন্দেহ চিরন্তন
কে প্রথম জন্মগ্রহণ করে?
আজকের মানবতাবাদ কি বহু জীবনের ফল
নাকি আজকের মানুষের জীবন থেকে জন্ম?
আমরাই তো পুরাতন
আমাদের পরে ফল আসে তারপর বীজ
এবং ঠিক বীজ পরে আবার
জ্ঞানের শিকড়
আবার অন্য জীবনের ফল।

এভাবেই প্রজন্মের গাছ
অতি পুরাতন
জ্ঞানের অভিভাবক
অসংখ্য গোপন সিন্দুকে-
জীবন কতবার যে লঙ্ঘন করে,
তাদের অনুভূতিতে  আঘাত দিয়ে
নিজেদের থেকে চুরি হয়ে যায়
পুরাতন।
সভ্যতার স্মারক পিরামিড
অসীমতার পাঠদান স্কুল
কখনও কখনও ভুল হয়ে যায়-
যদিও বিশ্বে তা পাথরে পাথরে গাঁথা;
কারণ?

কারণ আমরা প্রায়ই এত ভয় পাই!
আমরা যদি সময়কে ভালোবাসি...
হে বয়সী মানুষ!

**আবদুল্লাহ আবদুমোমিনভ,** ২০০৮ সালের ২৯ নভেম্বর তাশকেন্টে জন্মগ্রহণ করি। পাঁচ বছর বয়স থেকে আমি প্রাচ্য সাহিত্য ও বই পড়া শুরু করি। ছোটবেলা থেকেই সাহিত্যের প্রতি আকৃষ্ট ছিলাম। দশ বছর বয়সে আমি গল্প লেখা শুরু করি, এবং আমার গল্পগুলি অনেক ভাষায় অনূদিত হয়েছে এবং বিভিন্ন দেশে প্রকাশিত হয়েছে। আমি আন্তর্জাতিক প্রতিযোগিতায় অংশগ্রহণ করেছি এবং পুরস্কৃত হয়েছি। একটি গল্প লেখার উদ্দেশ্য হচ্ছে শিশুদের মধ্যে সময় ও সংস্কৃতির অনুভূতি জাগিয়ে তোলা। আমার কাজগুলি উজবেকিস্তানের সংবাদপত্র, ম্যাগাজিন এবং ওয়েবসাইটে প্রকাশিত হয়েছে। পাশাপাশি, এটি রাশিয়া, পাকিস্তান, ভারত, কজাখস্তান, দাগেস্তান, ইন্দোনেশিয়া, ইসরায়েল, আফ্রিকা, বেলজিয়াম, রোমানিয়া, আমেরিকা, আর্জেন্টিনা, চীনেও প্রকাশিত হয়েছে। এছাড়া এটি রুশ, ইংরেজি, কজাখ, ইন্দোনেশিয়ান, ইরভিটিক, রোমানিয়ান, স্প্যানিশ এবং চীনা ভাষায়ও প্রকাশিত হয়েছে। আমি আফ্রিকান পত্রিকা কেনিয়া টাইমসের উজবেকিস্তান কোঅর্ডিনেটর এবং ভারতীয় ম্যাগাজিন নামস্তে ইন্ডিয়া ম্যাগাজিনের কোঅর্ডিনেটর। আবদুল্লাহ আবদুমোমিনভ ১৩ বছর বয়সী একজন তরুণ লেখক।

## শান্তি

কামনা করি সর্বদা শান্তি থাকুক,
যুদ্ধ নয়;
আমাদের দেশ বড় সুন্দর,
আনন্দ কর, আমাদের মানুষ।

তুমি যেখানে যাও, সর্বদা,
তোমার মঙ্গল কর।
যদিও পূর্ব পুরুষ- তারা বলে,
তুমি তো অদূর ভবিষ্যত।

আমাদের দেশ
এটা একটা সম্পর্ক, এটা একটা চমৎকার দৃশ্য
পাহাড়ে টিউলিপের সারি,
চল প্রিয় মানুষেরা!

## শীতকাল

আবার এসেছে রুপালি শীত,
এখন শিশুরা স্লেজে চড়ে।
আমরা ক্রিসমাসে আনন্দ করি,
আমরা স্নোবল খেলি ঝরা তুষারে।

তুষার আমার জানালায় ছুঁয়ে যায়,
শিষে কেটে যায় শীতের হাওয়া।
তোমাদের নতুন বছরে আমন্ত্রণ জানাই,
তুষারের আনন্দময় শব্দে।
যেন আমার মায়ের বলা গল্প

একটি আরেকটির চেয়ে আরো সুন্দর
আমার মায়ের বলা  রূপকথাগুলো
যা আমাদের আলোর পথ দেখায়
সেই সব প্রজন্ম থেকে প্রজন্মের গল্প
যা ভবিষ্যতে স্তম্ভ ।

আমরা আমার মাকে বলি
তোমাকে অনেক অনেক ধন্যবাদ মা
আমরা রূপকথার গল্প থেকে পাই
ন্যায়নীতির উদাহরণ-
আমরা তোমাকে আবার জিজ্ঞাসা করবো
শুনবো ঐসব গল্প, প্রবাদ এবং রূপকথা।

## কবি: মির্তা রামিরেজ

কবিতার মূল ভাষা: স্প্যানিশ
দেশ: আর্জেন্টিনা

মির্তা রামিরেজ: ফন্টানা - চাকো - আর্জেন্টিনা। তিনি একজন লেখক, সংকলক, প্রুফরিডার এবং সম্পাদক। এছাড়াও তিনি একজন সাংস্কৃতিক ব্যবস্থাপক এবং এডিটোরিয়াল মিরা প্রকাশনার মালিক।



## বসবাস

আমি অকারণে নষ্ট করেছি
অনেক অনেক মুহূর্ত
যা চিরতরে হারিয়েছে কালের গহ্বরে
কোনদিন আর আসবে না ফিরে!
আমি যত দিয়েছি
পেয়েছি বিনিময়ে খুবই সামান্য .
পেয়েছি খুবই কম মনোযোগ।
সব সময় আমি বুঝতে চেষ্টা করি
আমার মানসিক ক্লান্তি
মনেহয় আমি কত দূরে সরে গেছি!
আমি অপেক্ষা করেছিলাম
এবং সকল মুহুর্তে করেছি পর্যবেক্ষণ
যে তুমি আমার থেকে অনেক দূরে
যেখানে আমি ফিরে যাবো না
তোমাকে ভাবতে হবে তড়িৎ গতিতে
হয়তো আমি অপেক্ষায় থাকবো-
চাঁদের মায়াবী রাতের আশায় ।
যদি তুমি ফিরে না আসো
আমি নিশ্চয়ই এগিয়ে যাবো
অমাবস্যার নতুন চাঁদের আশায়।
যেখানে আমি আর তোমাকে দেখতে পাব না।
তোমার অনুপস্থিতি-
এবং তোমার ভালোবাসার ঘটবে ইতি;
পরম অন্ধকার সঙ্গে
আমিও হারাবো বিস্মৃতিতে...

## তোমাকেই ভালোবাসি

এ কথা জেনো আমি তোমাকে ভালোবাসি
এ সত্য আমাকে ছোট করে না
বরং আমাকে উপশম করে
সুরেলা হয় আমার কণ্ঠস্বর
আমার প্রাণের আবেগে...
আকাশের গায়ে তারার আলো জ্বলে।
আমার কথা
তোমার কানে স্নিগ্ধ শিষ...
আমার চুম্বন
তোমার শরীরের জন্য সুগন্ধি
এবং তোমাকে আমার সেরা বন্ধু হিসাবে দেখেছি...
আমি তোমাকে ভালোবাসি।

আকাশে ছেয়ে থাকে তোমার মধুমুখ
সমুদ্রের বিশালতাও জুড়ে থাকে
চির সবুজ মাঠ জুড়ে রোদ...
আমি তোমাকে ভালোবাসি
শেষ নিঃশ্বাস পর্যন্ত শুধু তোমাকেই... প্রিয়...



**তানজা আজটিক**
মূল কবিতার ভাষা: ইংরেজি
দেশ: কানাডা

তানজা আজটিক সার্বিয়ার বাসিন্দা হলেও বর্তমানে কানাডায় বসবাস করছেন। তিনি একজন কবি, লেখক এবং আর্ট গ্রাফিক ডিজাইনার। তার কবিতা ১৭০টি সংকলন (বই), সংকলিত রচনা এবং ম্যাগাজিনে প্রকাশিত হয়েছে। তিনি বেশ কয়েকটি মর্যাদাপূর্ণ পুরস্কার পেয়েছেন। তার কবিতা সাতটি ভাষায় প্রকাশিত হয়েছে। তিনি "Contours of Love" নামে একটি কবিতার বই প্রকাশ করেছেন। বর্তমানে তিনি কবিতা, ছোট গল্প, হাইকু এবং গোগিওশি কবিতা লিখছেন। তার আর্ট গ্রাফিক্স বই এবং ম্যাগাজিনে প্রকাশিত হয়েছে। তিনি একজন ফ্রিল্যান্স শিল্পী।

## স্বপ্ন- বেঁচে আছি!

জীবন একটা চক্রের মত
একটি বৃত্তের মত
কোথাও আমরা মারা যাই এবং
কোথাও আবার জন্ম নেই।
প্রতিদিন একটি নতুন দিন
ভিন্ন এবং নবায়িত আমাদের সাথে
কখনই এক হয় না।
এটি চক্রাকার, প্রতিদিন পুনর্জন্ম,
প্রতিদিন পুরানো বিশ্বে আমরা নতুন,
শুরু থেকে শেষ পর্যন্ত বাস করি-
এবং তারপর আবার সব-
বিশ্বের ঘূর্ণির মধ্যে এক বৃত্তে!
একটি স্বপ্নের পরে এটি শেষ
সঙ্গে সঙ্গে নতুন আরেক স্বপ্নে
সচেতন

## নীরবতা

এবং সবকিছু সহজ হবে,
সবকিছু সরল হবে
আমার মধ্যে তুমি ছাড়া।

বিশ্বের সব অভিধান
একই অনুবাদ করবে
যাকে ভালোবাসা বলে।

এবং সবকিছু নীরব হবে,
সবকিছু একটি শব্দ হবে
একটি ঘূর্ণি এবং সবকিছুর বিপরীতে।

কিন্তু এটা যাতে না হয়-
সবকিছু খুব জটিল,
সবকিছু পরিস্কার নয়,
সবকিছু শুধু একটি গোপন-
এবং এটা অব্যক্ত.
এবং নীরব!

## দিমিত্রিস পি. ক্রানিওটিস

দেশ: গ্রিস

দিমিত্রিস পি. ক্রানিওটিস একজন গ্রিক কবি। তিনি থেসালোনিকির অ্যারিস্টটল বিশ্ববিদ্যালয়ের মেডিকেল স্কুল থেকে পড়াশোনা করেছেন। তিনি গ্রিসের কেন্দ্রীয় অঞ্চলের লারিসা শহরে বসবাস করেন এবং একজন অভ্যন্তরীণ রোগবিশেষজ্ঞ হিসেবে কাজ করছেন। তিনি ৯টি কবিতার বইয়ের লেখক। তার কবিতা আন্তর্জাতিক পুরস্কার অর্জন করেছে এবং এটি ২৫টি ভাষায় অনুবাদিত হয়ে বিশ্বজুড়ে বহু দেশে প্রকাশিত হয়েছে। তিনি বিভিন্ন আন্তর্জাতিক কবিতা উৎসবে অংশগ্রহণ করেছেন। তিনি সাহিত্য বিষয়ে ডক্টরেট ডিগ্রিধারী এবং ইতালির একজন একাডেমিশিয়ান। তিনি ২০১১ সালে গ্রিসে অনুষ্ঠিত ২২তম বিশ্ব কবি সম্মেলনের সভাপতি এবং বিশ্ব কবি সমিতি (WP S )-এর সভাপতি।



## ভ্রম

নিঃশব্দ ভাঁজ
আমাদের কপালে,
ইতিহাসের সীমান্তে,
তির্যক দৃষ্টিতে ভাসে
হোমারের কবিতার পঙক্তি।
ভ্রম,
দোষে ভরা,
মুক্তি দেয়
আঘাতপ্রাপ্ত ফিসফিসানিকে,
যা প্রতিধ্বনি হয়ে ফিরে আসে
প্রজ্বলিত গুহায়
নির্বোধ আর নিষ্পাপদের।

## সদা উড়ন্ত

আমরা এখন নগ্ন,
আমরা রং মেখে আছি,
অসংলগ্ন শব্দ এবং কণ্ঠস্বর,
আমরা এখন অন্ধ,
আমরা আলো পান করেছি,
মৃত্যুতে সাঁতার কাটি,
মদ এবং তামাক সহ
আমাদের বোচকায়
মিথ্যা সাক্ষ্য দিয়েছি আমরা,
ভুলে গেছি আমরা কে,
আমরা একটি পাখির মত্ন জীবন নিয়ে আছি,
এবং আমরা আবার আবার উড়ে যাই,
সদা উরন্ত সদা চলমান।

ধ ন্য বা দ